নতুন দিন—কোনটার সঙ্গেই তাঁদের যোগসূত্র ছিল না। বিপ্লবী তাঁরা। সব কিছু নিঃশেষে দান করে গেছেন। কিন্তু নিজেদের জন্য অবশিষ্ট কিছুই ছিল না বলে কোন অনুতাপ করেননি। অনেকের নামই বিস্মৃতির অতলে তলিয়ে গেছে। আমার বিশ্বাস, তার জন্যও এঁরা কোন অনুতাপ করতেন না।

নিউইয়র্ক অভিযান এবং পরবর্তী পশ্চাদপসরণের পটভূমিকায় যখন এই এই উপন্যাস লিখতে শুরু করলাম, আমি জানতাম, অতি সন্তর্পণে আমায় পথ চলতে হবে। এ কাহিনীর কোন চরিত্রই কাল্পনিক নয়। প্রতিটি নামের এক একটি লোক ছিলেন এবং কাহিনীতে যেভাবে বর্ণনা করা হয়েছে, খোদ বিপ্লবেও অনুরূপ ভূমিকাই তাঁরা গ্রহণ করেছেন। আমি তাঁদের বাঁচিয়ে তুলবার চেষ্টা করেছি। আজকের দিনে সেই বিস্মৃতপ্রায় যোদ্ধাদের বেঁচে উঠবার প্রয়োজন দেখা দিয়েছে। যে কাজ তাঁরা করে গেছেন, আবারও তেমনি কাজ করতে হবে। অন্যায়ের বিরুদ্ধে, অশুভ শক্তির বিরুদ্ধে সমস্ত শুভ-বুদ্ধিসম্পন্ন মানুষের সংগ্রামে আবারও তাঁদের যোগ দিতে হবে। কাজেই তাঁদের মুখে আমি এমন ভাষা দিয়েছি, যার কোন নজীর নেই।

একথা আমি জোর করে বলব যে, এই সব মানুষের চরিত্র যথাসম্ভব যথাযথ রাখবার চেষ্টাই আমি করেছি। অপ্রচলিত রূপ বদলে সুযোগ পেলেই তাদের কথার উদ্ধৃতি ব্যবহার করেছি এবং অবস্থা বিশেষে যে সব কথা তাঁরা বলেছেন কিংবা যে সব চিন্তা তাঁদের মনে দেখা দিয়েছে, নজীর না থাকলেও আমি তা লিপিবদ্ধ করেছি। এ সম্পর্কে বহু ঐতিহাসিক রচনা আছে। বইয়ে উল্লিখিত কোন কোন ঘটনা যদি ঐতিহাসিকদের সঙ্গে না মেলে, তবুও সেগুলো আমি সত্য বলেই মনে করি। কিছুদিন আগেও আমাদের বিপ্লব সম্পর্কে বহু ঘটনা যতটা সম্ভব চাপা দেবার যথাসাধ্য চেষ্টা করা হয়েছে। একশো ষাট বছর সযত্নে চাপা দেবার সুচতুর প্রয়াসের পর, সেই সব ঘটনা-বলীর যাথার্থ্য যতটা পুনরুদ্ধার করা সম্ভব, খাঁটি সত্যের যতটা কাছাকাছি এগোনো যায়, ঐকান্তিকভাবে সে চেষ্টা আমি করেছি। ইচ্ছে করেই উপন্যাসের সঙ্গে কোন গ্রন্থ-পরিচিতি সংযোজনা করলাম না। তবে ওয়াশিংটনের জীবনী সম্পর্কে ভাল-মন্দ অগণিত বইয়ের কাছে আমার ঋণ অনস্বীকার্য। বিশেষতঃ রুপার্ট হিউজেসের অপূর্ব বইখানির কাছে আমি অশেষ ঋণী।